ফ্রাউ ফ্রিদা হেফ্‌নারকে—
রয়েট্‌লিনগেন :   জার্মানী ॥

প্রবাসের নিঃসঙ্গ দিনগুলোতে
যাঁর কাছ থেকে মাতৃসমা স্নেহ পেয়েছি ।

॥ পরিতোষ মজুমদার ॥

## এই লেখকের অন্যান্য বই

নীল বিদ্রোহের জার্মান পুরোহিত
বিখ্যাত মানুষের যৌন জীবন
সউজেলিংজের ঘর-সংসার
রঙের বিবি ( বাংলাদেশ )
দুই দিগন্ত ( বাংলাদেশ )
আফ্রিকার বনে জঙ্গলে
শেষ বিকেলের আলো
সান্ পাউলির মেয়ে
মাইন ক্যাম্প ( অনুবাদ )
কনসেনট্রেসন ক্যাম্প
ফিলাডেলফিয়া রহস্য
নরক আউসভিৎজ্
ভিনসেন্ট মাফিয়া
হিটলারের ডায়েরী
কার্পেট সাহিব
আলোর সন্ধানে
সায়াহ্ন আকাশ
সুদূরের বন্দর
কাঁচের আয়না
জোনাকি মন
সংসার সমুদ্রে
রাইনের ঢেউ
কুতুব মিনার
কাফুর সিংহ
পিকাসোর সঙ্গে
অগ্নিলতা
ইত্যাদি।

১৯৪৫ সালের ১৬ই জানুয়ারী আডলফ্ হিটলার নতুন চ্যান্সেলারী ছেড়ে বাংকারে আশ্রয় নেয়। মাটি থেকে প্রায় পঞ্চাশ ফিট নীচে লৌহ সুদৃঢ় সেই বাংকার। পরবর্তী একশো পাঁচদিন অর্থাৎ ৩০শে এপ্রিল, ১৯৪৫ সালের অপরাহ্ণ পর্যন্ত হিটলার আর সূর্যোদয় বা সূর্যাস্ত দেখেনি। জীবনের শেষ তিন মাস এই বাংকারের মধ্যে থেকেই যুদ্ধ পরিচালনা করেছে। তা'ছাড়া খাওয়া-দাওয়া, টি-পার্টি থেকে সুরু করে বিয়েও সম্পন্ন হয়েছে এই বাংকারে; এই সময় হিটলার তার সবচেয়ে বিশ্বস্ত সঙ্গীদ্বয় গোয়েরিঙ এবং হিমলারের বিশ্বাসঘাতকতার সংবাদ পেয়েছে। তারা ফ্যুয়েরারের অজ্ঞাতেই মিত্রশক্তির সঙ্গে হাত মিলিয়ে যুদ্ধ বন্ধ করতে চেয়েছিল। তবে আরেক বিশ্বস্ত দীর্ঘদিনের সঙ্গী গোয়েবেলস্ কিন্তু হিটলার ছাড়া জার্মানীতে বেঁচে থাকতে চায়নি। পর পর ছটি সন্তানকে বিষাক্ত ইনজেকসান প্রয়োগে হত্যা করে স্ত্রীসহ নিজে আত্মহত্যা করেছে এই বাংকারের মধ্যেই। এককথায় বলা যেতে পারে মাত্র ছত্রিশ ঘণ্টায় পৃথিবীর ভাগ্য বাংকারের মধ্যেই নির্ধারিত হয়ে গিয়েছিল।

॥ পরিতোষ মজুমদার ॥

বিশ্বাসঘাতক গোয়েরিঙ্।



হিটলার, কর্ণেল জেনারেল গোয়েরিঙ, ফিল্ড মার্শাল ভারনার ভন ব্লুমবের্গ, কর্ণেল জেনারেল ভন ফ্রিটিজ, অ্যাডমিরাল এরিখ রিদার, জেনারেল রাইটার




পোল্যাণ্ডের ইহুদী ঘেটো থেকে গেষ্টাপারা ইহুদীদের ধরে নিয়ে যাচ্ছে কনসেনট্রেসান ক্যাম্পে।



আউসভিৎজ্ কনসেনট্রেসান ক্যাম্প।

## ।। পশ্চাৎপট ।।

১৯৪৫ সালের সেপ্টেম্বর মাস। বরফ পড়তে শুরু না হলেও শীত বেশ জাঁকিয়ে বসেছে। বাংকারের ভেতরে হিটলারের আত্ম-হত্যার পর পাঁচ মাস কেটে গেলেও পুরো ব্যাপাটার ওপরে রহস্যের কুয়াশা যেন থমকে দাঁড়িয়ে আছে। হিটলারের আত্মহত্যার খবর যেমন তড়িতবেগে ছুটেছে, তেমনি তার পালিয়ে যাওয়ার সংবাদও কম দ্রুত ছড়িয়ে পড়ে নি। কেউ কেউ আবার বলতে সুরু করেছে যে বার্লিনে যুদ্ধ করার সময়েই হিটলার মারা গেছে। অন্যপক্ষ তখন সরব যে নাৎসী অফিসাররা বার্লিনের টিয়ারগার্টেনে তাকে হত্যা করেছে। কারোর ধারণায় প্লেনে অথবা সাবমেরিনে করে হিটলার পালিয়ে গিয়ে বাল্‌টিক সাগরের রহস্যাবৃত্ত একটা দ্বীপে আস্তানা নিয়েছে; অথবা বর্তমানে রাইনল্যান্ডের পর্বত ঘেরা একটা দুর্গে লুকিয়ে আছে। কেউ কেউ আবার বলে যে হিটলার পালিয়ে গিয়ে স্পানিশ সন্ন্যাসীদের মঠে আশ্রয় নিয়েছে অথবা দক্ষিণ আমেরিকার বিরাট কোন র‍্যাঞ্চে আত্মগোপন করেছে। আলবানিয়ার পাহাড় পর্বতে বন্ধু ডাকাতদলের মধ্যে নিরুদ্বেগ জীবনও কাটাতে পারে হিটলার। এই ব্যাপারে রাশিয়ানরাই সবচেয়ে ভালো আলোকপাত করতে পারতো। কিন্তু দুর্জ্ঞেয় এক কারণে পরস্পর বিরোধী কথাবার্তার মাধ্যমে ওরা সবাইকে আরো বেশী অন্ধকারে ঠেলে দেয়। একবার ঘোষণা করে হিটলার মৃত; পরের মুহূর্তে নিজেরাই নিজেদের ঘোষণা সম্পর্কে সন্দেহ প্রকাশ করে পুরো ব্যাপারটার ওপরে ঠাণ্ডা জল ছিটিয়ে দেয়। ক'দিন পরেই আবার বলে যে ওরা হিটলার আর ইভা ব্রাউনের পোড়া মৃতদেহ দু'টো খুঁজে পেয়ে তাদের দাঁত দেখে ওদের চিনতে পেরেছে; আবার সরবে বলে ব্রিটিশ গোয়েন্দা বিভাগ হিটলার আর ইভা ব্রাউনকে জার্মানীর যে অংশ ইংরেজদের অধিকৃত, সেই অংশে লুকিয়ে রেখেছে। এইবারে ব্রিটিশের পক্ষে

ব্যাপারটা নিয়ে আর চুপ করে বসে থাকা সম্ভব হয় না। কারণ তাতে পুরো ব্যাপারটা ওদেরও অসুবিধার মধ্যে ফেলে দেবে। সুতরাং ইংরেজরা স্থির করে যতোদূর সম্ভব সাক্ষ্যপ্রমাণ জোগাড় করে ব্যাপারটার কোথাও তখনই ইতি টানা উচিত।

সেই সময় সাক্ষ্য প্রমাণ বলতে কি ছিল? ১লা মে ১৯৪৫ সালে অ্যাডমিরাল দোয়েনিৎজ্ জার্মান নাগরিকদের উদ্দেশ্যে রেডিওতে যে ভাষণ দিয়েছিল, তাছাড়া অন্য কিছুকেই প্রামাণ্য বলে মেনে নেওয়া যাচ্ছিলো না। সেই ভাষণে দোয়েনিৎজ্ জানায় যে সেদিন অপরাহ্নে হিটলারের মৃত্যু হয়েছে। বার্লিনে জার্মান সেনাদলের সর্বপ্রধান হিসেবে যুদ্ধরত অবস্থায়। বাস্তবের কাছাকাছি পেঁছনোর প্রয়োজনে অ্যাডমিরাল দোয়েনিৎজের ভাষণটাকে সত্যি বলে মেনে নেওয়া ছাড়া উপায় ছিল না। মিষ্টার দ্য ভালেরা ডাবলিনে উপস্থিত জার্মান একজন মন্ত্রীকে এই খবরে সান্ত্বনা জ্ঞাপন করে। নুরেমবার্গে বিচাররত যুদ্ধ অপরাধীদের নামের তালিকা থেকে হিটলারের নামটাও বাদ দেওয়া হয়। অবশ্য অবস্থার পরিপ্রেক্ষিতে দোয়েনিৎজের রেডিও ভাষণটাকে প্রামাণ্য বলে মেনে নেওয়ার যে অনেক অসুবিধা ছিল তাতে সন্দেহ নেই। দোয়েনিৎজের ভাষণের সমর্থনে ষ্টুটগার্টের ডাক্তার কার্ল হাইনৎজ স্পেথ বলে, জু বাংকারে রাশিয়ানদের যে গোলা হিটলারের লাঙসে লেগে ১লা মে'র অপরাহ্নে ফ্যুয়েরারের মৃত্যু ঘটায়, তখন তার শেষ চিকিৎসা ডাক্তার স্পেথই করেছিল। কিন্তু সুইস মহিলা সাংবাদিক কারমেন মোরী হামবুর্গে দাবী করে যে তার কাছে খবর আছে হিটলার, ইভা ব্রাউন, ইভার বোন গ্রেটেল এবং গ্রেটেলের স্বামী হারম্যান ফেগেলিন ব্যাভেরিয়ায় রয়েছে। কারমেন মোরী এই ব্যাপারে নিজে তদন্তের কাজ চালাতে চায়। সবরকম ঘটনাবলীর পুঙখানুপুঙখ বিবরণ ঝাড়াই বাছাইয়ের সাহায্যে। বলাবাহুল্য গুপ্তচর হিসেবে মোরীকে নাৎসীরা বহুদিন কনসেনট্রেসন ক্যাম্পে আটক রেখেছিল। তাই মোরীর শপথ এই ব্যাপারে কখনই সত্য বলে ধরে নেওয়া যায় না।

এই ধরণের তদন্তের কাজে একটা সত্য ভেসে ওঠে ঃ মানুষের

কথাবার্তার কতোখানি পর্যন্ত মূল্য দেওয়া যেতে পারে। যতো ইতিহাস-ই লেখা হোক না কেন, অ্যাডমিরাল দোয়েনিৎজের ভাষণের মূল্য তার চেয়ে অনেক বেশী। এমন কি ডাক্তার স্পেথ এবং কারমেন মোরীর কথাবার্তাও গ্রহণযোগ্য নয়। ১৮২৫ সালে জার প্রথম আলেকজান্ডারের সন্দেহজনক মৃত্যু নিয়ে ইতিহাসবেত্তারা যা-ই বলুক না কেন, সমসাময়িকদের সাক্ষ্য তাদের চেয়ে অনেক বেশী মূল্যবান।

বৃটিশ ঐতিহাসিক জেমস স্পাকিং ইতিহাসবিদদের উদ্দেশ্যে বলেছিল : এই ধরণের কথাবার্তার মুখোমুখি হলে তাদের প্রথম এবং প্রধান কাজ হবে নিজেকেই প্রশ্ন করা যে কে প্রথম কথাটা বলেছিল এবং সত্য জানার তার সুযোগ ঠিক কতোখানি ছিল। এই পরীক্ষাতে দেখা গেছে অনেক ঐতিহাসিক ঘটনা নিছক কাল্পনিক বলে পরবর্তী সময়ে প্রমাণিত হয়েছে। যাইহোক ডাক্তার কার্ল হাইনৎজ-এর স্পেথের ষ্টুটগার্টের বাড়ীর ঠিকানা খোঁজ করতে গিয়ে দেখা যায় সেই ঠিকানাতে কোন বসতবাড়ী নেই। সেটা একটা টেক্‌নিক্যাল হাইস্কুলের ঠিকানা। কার্লের নাম কেউ জানে না। শোনেও নি। এমন কি টেলিফোন ডাইরেকটরীতেও সেই নামের কোন অস্তিত্ব নেই। পরিষ্কার বোঝা যায় নাম এবং ঠিকানা দু'টোই ভুয়ো। সুতরাং কার্লের করা শপথ বাক্যের আর কি মূল্য থাকতে পারে। কারমেন মোরীর ব্যাপার হলো সে হিটলারকে কখনো দেখে নি ; আর তার এমন কারোর সঙ্গে পরিচয়ও ছিল না যে স্বয়ং এইসব ঘটনাবলীর সঙ্গে জড়িত। সুতরাং মোরীর কথা-বার্তাকেও ডাক্তার স্পেথের পর্যায়েই ফেলা যেতে পারে।

তবে একটা প্রশ্ন থেকেই যায় যে কেন ওরা মিথ্যে শপথ করেছিল ? মানুষের মন বা উদ্দেশ্য সঠিক ভাবে বলা সম্ভব না হলেও অনুমান করা যায় বৈকি। কারমেন মোরী কনসেনট্রেসন ক্যাম্পে থাকাকালীন সম্ভবত নাৎসী গেষ্টোপাদের চর হিসেবে কাজ করতো। চারপাশের সহবন্দিনীদের খবরাখবর গেষ্টোপাদের কাছে পাচার করে তাদের হত্যার জন্য দায়ী হয়। মিত্রশক্তি কনসেনট্রেসন ক্যাম্পগুলো দখলের পর অপরাধীদের খুঁজে বের

করতে সুরু করে। কারমেন মোরীকেও তার অপরাধের জন্য দায়ী করতে যেটুকু সময় লাগে, সেই সময়টুকুর সদ্বব্যবহার করতে চেয়েছিল মোরী। সম্ভবত গল্প ফেঁদে ভেবেছিল ব্রিটিশরা ওর ওপরেই তদন্তের ভার সঁপে দেবে। আর তাতে ওর অপরাধ প্রমাণিত হ'তে যেমন সময় লাগবে, তেমনি নিজেকে নিরপরাধ প্রমাণ করতে ব্রিটিশ সাহায্যও পাবে। যদি তা-ই হয় তবে বলতেই হবে যে মোরীর চিন্তাধারায় ভুল ছিল। কারণ হিটলারের মৃত্যুর তদন্তের ব্যাপারে তার সাহায্যের কোন প্রয়োজন ছিল না। কিছুদিন পরেই মিলিটারী ট্রাইবুনাল কারমেন মোরীকে মৃত্যু দণ্ডাদেশ দেয়। কিন্তু সেই দণ্ডাদেশ কার্যকর করার আগেই মোরী আত্মহত্যা করে। আর ডাক্তার স্পেথের কাহিনী মনে হয় দোয়েনিৎজের রেডিও ঘোষণার থেকে জন্ম নিয়েছিল। দোয়েনিৎজের কথাটাকে আরো রঙ চড়িয়ে নিজেকে কাহিনীর কুশীলব হিসেবে উপস্থিত করতে চেয়েছিল। মিথ্যা অতিকথন সম্ভবত মানব জাতির একটা চারিত্রিক বৈশিষ্ট। বিশেষ করে জার্মান জাতির ক্ষেত্রে। এমন কি ১৯৪৭ সালের ডিসেম্বরে একজন জার্মান বৈমানিক, যে নিজেকে বাউমগার্ট বলে পরিচয় দিয়েছিল এবং ভারসাউতে যুদ্ধ করেছিল, বলে ২৮ শে এপ্রিল, ১৯৪৫ সালে সে হিটলার আর ইভা ব্রাউনকে ডেনমার্কে প্লেনে নিয়ে গিয়েছিল। বলতে আপত্তি নেই যে এটা নেহাৎ-ই গল্প কথা। আসলে সবাই তখন হিটলারের দুই পাইলটের খোঁজ করছে। নাৎসী ওবারস্গ্রুপেন-ফ্যুয়েরার হানস্ বাওয়ার আর নাৎসী ষ্টানডারটেন ফ্যুয়েরার বেৎজকে হন্যি হয়ে খুঁজে বেড়াচ্ছে। কারণ ১লা মে রাত্রে বোরম্যানের সঙ্গে এই দু'জনও বাংকার ছেড়ে গিয়েছিল। বেৎজকে শেষ দেখা গিয়েছিল ভাই-ডেনদামার ব্রীজের ওপরে; তারপরে তার স্ত্রী এবং বন্ধুরা ওর আর কোন খবর পায় নি। বাওয়ার রাশিয়ানদের হাতে বন্দী হয়েছিল। বাওয়ারের স্ত্রী তার স্বামীর শেষ সংবাদ পেয়েছিল ১৯৪৫ সালের অক্টোবর মাসে। ব্যাভেরিয়াতে। খবরটা এসেছিল পোল্যাণ্ড থেকে। তাছাড়া হিটলারের নিজের স্বাক্ষর করা দলিল আর বিয়ের সার্টিফিকেটে তারিখ দেওয়া ছিল—বার্লিন, ২৯ শে

এপ্রিল। বাউমগার্টের দাবী অনুযায়ী তার অনেক পরে সে হিটলার এবং ইভা ব্রাউনকে ডেনমার্কে উড়িয়ে নিয়ে গিয়েছিল। পরে বাউম-গার্টের জায়গা হয় পোল্যাণ্ডের পাগলা গারদে। সুতরাং তার কথার বিশ্বাসযোগ্যতা আর কতোটুকু থাকতে পারে।

তবে স্বীকার করে নেওয়া ভালো যে সব কাহিনীই কল্পকথা নয়; কিছুটা মানুষের শ্রেণীবদ্ধ চিন্তাধারার ফসলও তাতে রয়েছে। কিন্তু কিছু মিথ্যার ভিত্ সত্যের অপভ্রংশ ছিল তাতে সন্দেহ নেই। অথবা সত্যকে খুঁজে বার করার তাগিদা বা প্রচেষ্টাও বলা যেতে পারে। সুইডেনে আত্মসমপর্ণের পরে শেনেনবার্গও এই ধরণের গল্পকথা বাজারে ছড়িয়েছিল। শেনেনবার্গ বলেছিল যে হিমলার বিষ দিয়ে হিটলারকে হত্যা করেছে। কিন্তু শেনেনবার্গের পক্ষে তা' জানা কি করে সম্ভব হয়েছিল? ১৯৪২ সালের পরে তো ওর সঙ্গে আর হিটলারের দেখা হয় নি। অন্ততপক্ষে ১৯৪৫ সালে জিজ্ঞাসাবাদের সময় সে তাই বলেছিল। পরে অবশ্য স্মৃতিকথা লেখার সময়ে শেলেনবার্গ লেখে যে হিটলারের সঙ্গে ১৯৪২ সালের পর ওর দেখা হয়েছিল একটা অনুষ্ঠানে। শেলেনবার্গকে এই ব্যাপারে কয়েকটা প্রশ্ন করতেই সত্য বেরিয়ে পড়ে। সমসাময়িকদের মধ্যে কাউণ্ট বার্নাডোটের রিপোর্ট অনুযায়ী প্রমাণিত হয় যে শেলেনবার্গ কথিত পুরো ব্যাপারটাই স্পেথ আর মোরীর মতোই ভুয়ো।

বাকী রইলো দোয়েনিৎজের বেতার ঘোষণা। কিন্তু সেখানেও একটা প্রশ্ন জাগে যে সত্য ঘটনা জানার কতোটুকু সুযোগ দোয়ে-নিৎজের ছিল?

কারণ দোয়েনিৎজ ২৯শে এপ্রিল বার্লিন ছেড়ে গিয়েছিল। তারপরে দোয়েনিৎজের সঙ্গে হিটলারের আর সাক্ষাৎ হয় নি। ঘটনাস্থল থেকে একশো পঞ্চাশ মাইল দূরের প্লোয়েন থেকে দোয়েনিৎজ্ হিটলারের মৃত্যু সংবাদ রেডিওতে ঘোষণা করেছিল। সুতরাং স্বভাবতই প্রশ্ন জাগে হিটলারের মৃত্যু সংবাদ ওর কাছে পৌঁছলো কি ভাবে? এই জিজ্ঞাসার উত্তর পাওয়াটা অবশ্য খুব সহজ। তথাকথিত ফ্লানসেনবুর্গ সরকারকে গ্রেপ্তার করার সঙ্গে

সঙ্গে মিত্রশক্তির হাতে প্রচুর কাগজপত্র আসে। তারমধ্যে দোয়েনিৎজ আর হিটলারের হেডকোয়ার্টারের মধ্যে যেসব টেলিগ্রাম বিনিময় হয়েছিল, তার কপিগুলোও ছিল। এই টেলিগ্রামের মধ্যে সর্বশেষ টেলিগ্রামটা গোয়েবেলস্ ১লা মে তারিখে দোয়েনিৎজকে করেছিল। টেলিগ্রামটা ছিল ঃ

গ্রাণ্ড অ্যাডমিরাল দোয়েনিৎজ—

অত্যন্ত গোপনীয়—জরুরী—একমাত্র অফিসারের জন্য। ফ্যুয়েরার গতকাল বিকেল ৩-৩০ মিনিটের সময় মারা গেছে। ২৯শে এপ্রিলের আদেশ অনুযায়ী আপনি-ই বর্তমানে রাইখ প্রেসিডেণ্ট; রাইখ মিনিষ্টার ডক্টর গোয়েবেলস্ হলো রাইখ চ্যান্সেলার। রাইখলাইটার বোরম্যান হলো পার্টি মিনিষ্টার আর অপর রাইখ মিনিষ্টার সয়েস-ইন্কার্ট নিযুক্ত হয়েছে বৈদেশিক মন্ত্রী। ফ্যুয়েরারের আদেশ অনুযায়ী এই দলিল বার্লিনের বাইরে আপনার কাছে এবং ফিল্ড মার্শাল শ্রোয়েনারকে পাঠানো হয়েছে। শ্রোয়েনারকে পাঠানোর উদ্দেশ্য দলিলটা রক্ষা এবং প্রচার করা। রাইখলাইটার বোরম্যানের আজকেই আপনাকে গিয়ে খবরটা দেওয়ার কথা। সঙ্গে সঙ্গে সমস্ত পরিস্থিতিও বুঝিয়ে বলবে। এবার কোন্ সময়ে এবং কিভাবে সংবাদপত্রে বা সেনাবাহিনীর কাছে সংবাদটা পরিবেশিত হবে তার দায়িত্ব আপনার। টেলিগ্রামের প্রাপ্তি সংবাদ দেবেন।

গোয়েবেলস্।

দোয়েনিৎজের কাছে কিন্তু টেলিগ্রামের কপি ছাড়া আর কোন সাক্ষ্য প্রমাণ ছিল না যে সত্যই হিটলার মারা গেছে। কারণ হিটলারের শেষ মুহূর্তে যারা বাংকারে উপস্থিত ছিল, তারা কেউ-ই ওর কাছে শেষ পর্যন্ত পেঁছিতে পারে নি। রাইটার ভনগ্রেম এবং হানা রাইটিথ হিটলারের মৃত্যুর দু'দিন আগে বাংকার ছেড়ে গিয়েছিল। তাই দোয়েনিৎজ জানতো না যে ঠিক কিভাবে হিটলারের অন্তিম মুহূর্ত ঘনিয়ে এসেছিল। হিটলার জার্মান সেনা-বাহিনী পরিচালনা করতে করতে বীরের মতো মৃত্যুবরণ করেছে—এটা দোয়েনিৎজের উর্বরমস্তিষ্ক প্রসূত। আর টেলিগ্রামে স্পষ্ট

বলা হয়েছে যে হিটলার গতকাল অর্থাৎ ৩০ শে এপ্রিল তারিখে মারা গেছে। সুতরাং সবকিছু বিচার বিবেচনার পর দোয়েনিৎজকে ও স্পেথ আর মোরীর পর্যায়ে ফেলা যেতে পারে। হিটলারের মৃত্যুর সাক্ষী টেলিগ্রামটায় অবশ্য গোয়েবেলসের স্বাক্ষর ছিল; কিন্তু তাকে তো আর জিজ্ঞাসাবাদ করার উপায় নেই। কারণ তখন গোয়েবেলস্ মৃত। তার মৃতদেহও হিটলারের মৃতদেহের মতো রাশিয়ানরা খুঁজে পেয়েছিল।

তবে আরো একজন সম্ভাবিত ব্যক্তি ছিল যার থেকে হিটলারের মৃত্যু সম্পর্কে সঠিক সংবাদ পাওয়া যেতে পারে। ৯ই জুন, ১৯৪৫ সাল। রাশিয়ান কমাণ্ডার জেনারেল মার্শাল জুকভ প্রেসকে জানায় যে মৃত্যুর ঠিক আগে হিটলার ইভা ব্রাউনকে বিয়ে করেছিল। তখন পর্যন্ত কিন্তু ইভা ব্রাউন সম্পর্কে বিশদ ভাবে কেউ জানতো না। এমন কি জার্মানদেরও ইভা ব্রাউন সম্পর্কে স্পষ্ট ধারণা ছিল না। জুকব জানায় বাংকারের ভেতরে রাশিয়ানরা হিটলারের একজন অ্যাডজুটাণ্টের ডায়েরী খুঁজে পেয়েছিল। আর তা যদি সত্যি হয় তবে তা হিটলারের মৃত্যু সংবাদের একটা গুরুত্বপূর্ণ দলিল হিসেবে বিবেচনা করা অন্যায় হবে না। অবশ্য রাশিয়ানরা বাংকারে ঢোকার আগে কিন্তু হিটলারের অন্তিম মুহূর্তের সাক্ষী কয়েকজন আছে, যাদের মিত্রশক্তি বন্দী করতে পেরেছিল। তাদের জিজ্ঞাসাবাদ করলে নিশ্চয়ই সত্য উদ্‌ঘাটিত হ'তে পারে।

২২শে এপ্রিল পর্যন্ত হিটলারের সঙ্গে যারা ছিল, বন্দীদের মধ্যে তারা হলো দোয়েনিৎজ, কাইটেল, জোডল, স্পীয়ার এবং আরো ক'জন নিম্নপদস্থ অফিসার—সুতরাং এই সময় পর্যন্ত ঘটনাপ্রবাহে কোন রহস্য নেই। কিন্তু ২২শে এপ্রিল হিটলার যে ষ্টাফ কনফারেন্স আহ্বান করেছিল, তাতেই বোঝা যায় যে হিটলার নার্ভ হারিয়ে ফেলেছে। অর্থাৎ ফ্যুয়েরারের আত্মবিশ্বাসে চিড় ধরেছে। এই কনফারেন্সের পরেই হিটলার ষ্টাফদের বাংকার এবং পতনোন্মুখ সহর বার্লিন ছেড়ে যেতে বলে। অবশ্য হিটলার নিজে যে শেষ রক্তবিন্দু দিয়ে আমৃত্যু বার্লিন রক্ষা করতে প্রতিশ্রুতিবদ্ধ তা'ও জানিয়ে দিতে ভোলে না। ২২শে এপ্রিল থেকে ২রা মে

তারিখ পর্যন্ত বাংকারের ঘটনাবলী ছিল কুয়াসাচ্ছন্ন। সবচেয়ে আশ্চর্যের বিষয় এই সময়ে বাংকারে উপস্থিত কেউ সাক্ষ্য দিতেও এগিয়ে আসে নি। যদিও সেই সময়ে বাংকারে কম ষ্টাফ ছিল না। তারা কারা? এবার তাদের খুঁজে বার করতে পারলে সত্য ঘটনার অনেক কাছাকাছি পেঁছিনো সম্ভব। ২২শে এপ্রিল কোন্ কোন্ রাজনৈতিক নেতা, জেনারেল, প্রশাসনিক আমলা, অ্যাডজুটেণ্ট, সেক্রেটারী, গার্ড এবং সৈনিকরা বাংকার ছেড়ে যায় নি, সেটা খুঁজে বার করা খুব কঠিন একটা ব্যাপার নয়। যারা ২২শে এপ্রিল বাংকার ছেড়েছে তাদের বেশীর ভাগই ফ্লেনেসবুর্গ এবং বেরেখটেস-গাডেনে ধরা পড়েছে। তাদের জিজ্ঞাসাবাদ করলেই জানা যাবে কারা কারা বাংকারে থেকে গিয়েছিল। গার্ড এবং টাইপিষ্টদের বক্তব্য কিন্তু জেনারেল বা রাজনৈতিক নাৎসী নেতাদের থেকে কম মূল্যবান হবে না। ফ্লেনেসবুর্গ জেলে যুদ্ধবন্দীদের মধ্যে কাইটেল, জোডল, দোয়েনিৎজ এবং স্পীয়ারকে পাওয়া যায়। তা'ছাড়া হিটলারের দুজন সেক্রেটারী কুমারী ওলফ্ এবং শ্রোয়েডর যারা ২২শে এপ্রিল অন্যদের সঙ্গে বাংকার ছেড়েছিল, তাদের পাওয়া যায় বেরেখটেসগাডেনে। হিটলারের ব্যক্তিগত গোয়েন্দার দল যারা ২২শে এপ্রিল বাংকার থেকে পালিয়েছিল, তাদের প্রায় অর্ধেক ধরা পড়ে বেরেখটেসগাডেনে। লুডভিগসবুর্গ এবং গারমিস—পারতেন-কিরখেন ক্যাম্পে তাদের জিজ্ঞাসাবাদ করা হয়। হিটলারের নাৎসী দেহরক্ষী বার্লিনের বাংকারে থাকলেও নাৎসী বর্নহোল্দ ২৪শে এপ্রিল বাংকার ছেড়ে গিয়েছিল—আর ফেরেনি বাংকারে। মিত্রশক্তির হাতে ধরা পড়লে তার সঙ্গীদের সম্পর্কে বর্নহোল্দকে শ্লেসভিগ—হোলস্টাইনের নয়ি মিনিষ্টার কয়েদখানায় জিজ্ঞাসাবাদ করা হয়। ওদের কাছ থেকেই সঠিক জানা যায় ২২শে এপ্রিল কারা কারা বাংকার ছেড়ে গিয়েছিল। আর কারাই বা থেকে গিয়েছিল। হিটলারের অন্তিম মুহূর্ত পর্যন্ত। কারণ ২২শে এপ্রিলের পর আর কেউ বাংকার ছেড়ে যায় নি। হিটলারের জীবিত অবস্থায়। আর তাদের তালিকা পাওয়াটাও কষ্টের নয়। সেই তালিকা পেলে পুরুষ বা স্ত্রীলোক কে কি কাজ করতো তার থেকে হিটলারের

নিকটতম অথবা তমাদের খুঁজে বার করা সম্ভব। এবং তারাই সেই অন্ধকার দিনগুলোর সঠিক হদিস দিতে পারবে।

তাদের কি করে খুঁজে বার করা যেতে পারে? সমস্যাটাকে যতো জটিল মনে হয়, বাস্তবে ততোটা কিন্তু নয়। কারণ তালিকাতে তাদের মিসিং বলে বলা হয়েছে। কিন্তু দুর্যোগের সময়েও মানুষগুলো তো হাওয়ায় উবে যেতে পারে না। যদি মরে গিয়ে থাকে, তবে তো জিজ্ঞাসাবাদ বা সাক্ষ্য দেওয়ার প্রশ্নই আসে না। আর বেঁচে থাকলে হয় বন্দী নয়তো বা মুক্ত। মিত্রশক্তির হাতে বন্দী অবস্থায় থাকলে বিভিন্ন বন্দী শিবিরে খোঁজ করলে তাদের দেখা পাওয়া সম্ভব। মুক্ত হলে নিজেদের জেলায় বা ধারে পাশেই থাকবে। কারণ পরিচিত পরিবেশ এবং বন্ধুবান্ধবদের মধ্যে লুকিয়ে থাকার সুবিধা। তবে সেই বন্ধুবান্ধব বা পরিচিত লোকেদের মধ্যে তাদের গুপ্তশত্রু থাকাও সম্ভব। আর জার্মানদের মধ্যে পরস্পরের প্রতি পরস্পরের শত্রুতা বেশ প্রবল। সেই গুপ্ত শত্রুদের সাহায্যেই মুক্ত পুরুষ বা মহিলাটিকে খুঁজে বের করা যাবে। সুতরাং বন্দী শিবিরগুলোতে এবং তাদের গ্রাম বা জেলায় খোঁজ নেওয়ার কাজ বেশ জোর কদমে এগিয়ে চলে। ১৯৪৫ সালের ১লা নবেম্বরের মধ্যে সাত জনের খোঁজ পাওয়া যায়। হারম্যান কারনাউ—গেষ্টোপা বাহিনীর একজন পুলিশের খোঁজ মেলে নইনবুর্গের মিত্রশক্তির বন্দী ক্যাম্পে। এরিখ ম্যানসফেল্ড এবং হিলকো পপেন—এরা দু'জনেই ছিল গেষ্টোপা বাহিনীর; দেখা পাওয়া যায় ব্রেমেন এবং ফেলিংবোসটলের বন্দী শিবিরে। ফ্রয়েলাইন এলস্ ক্রুয়েগার—বোরম্যানের সেক্রেটারীর দেখা মেলে শ্লেসভিগ—হোলষ্টাইনের প্লোয়েন বন্দী শিবিরে। এরিখ খেমকাকে পাওয়া যায় বেরেখটেস-গাডেনে। তাকে মুসবুর্গ বন্দী শিবিরে এনে জিজ্ঞাসাবাদ করা হয়। হানারাইটিখ—পাইলট; বন্দী হয়ে ছিল অষ্ট্রিয়াতে। আর মাঝে মাঝে বাংকারে যাওয়া বারনস্ ভন ভারোকে পাওয়া যায় তার মা'র বাড়ী বুথেবুর্গে।

জেনারেল কোলারের ডায়েরী, কাউণ্ট শোয়েরিখ সহ তার ডায়েরী, অ্যাডমিরাল দোয়েনিৎজের প্রচুর কাগজপত্র অস্থায়ী সরকারের কাগজ—

পত্রের সঙ্গে ফ্লেনেশবুর্গে মিত্রশক্তির কাছে ধরা পড়ে। তবে হিটলারের ব্যক্তিগত পাইলট হানস বাওয়ার এবং রাইখের গোয়েন্দা বিভাগের প্রধান বিগ্রেড ফ্যুয়েরার রাতেনহুবার বন্দী হয় রাশিয়ানদের হাতে। এদের দু'জনের ওপরে হিটলার আর ইভা ব্রাউনের প্রায় ভস্মীভূত মরদেহ কবর দেওয়ার দায়িত্ব ছিল। রাশিয়ানরা রাইখ অ্যাডজুটেণ্টকে বন্দী করায় তার ডায়েরীটাও পায় —যাতে হিটলার আর ইভা ব্রাউনের বিয়ের বিশদ বিবরণ লেখা ছিল। তবে এখানে বলাটা বোধহয় অপ্রাসঙ্গিক হবে না যে রাশিয়ানরা বন্দী বা ডায়েরী কিছুই মিত্রশক্তির কাছে দেয় নি। এমন কি বন্দীদের জিজ্ঞাসাবাদ করার সুযোগও মিত্রশক্তি পায় নি।

তবে সত্য উদ্‌ঘাটন করতে গিয়ে অনেক সময় ছোট খাটো ঘটনাও যে বিভ্রান্তির সৃষ্টি করেছিল তাতে সন্দেহ নেই।

উদাহরণস্বরূপ বলা যেতে পারে গার্ড কারনাউ আর হিটলারের গাড়ীর চালক খেমকার জিজ্ঞাসাবাদের সময়ের বিবৃতি। কারনাউ বলেছিল সে দেখেছিল হিটলার আর ইভা ব্রাউনের মৃতদেহ দু'টো হঠাৎ দপ্‌ করে জ্বলে ওঠে। কিন্তু ড্রাইভার খেমকা বলে মৃতদেহ দু'টোয় আগুন দিয়েছিল গাউয়েনসিখে। পরস্পর বিরোধী বিবৃতি মনে হলেও আসলে দু'জনেই কিন্তু ঠিক বলেছিল। গাউয়েনসিখে মৃতদেহ দু'টোতে একটা জ্বলন্ত কম্বল ছুঁড়ে চাপা দিয়েছিল। কিন্তু কাজটা করেছিল বাংকারের ঢাকা বারান্দার নীচে দাঁড়িয়ে। যাতে হঠাৎ আসা রাশিয়ান কামানের গোলার টুক্‌রোয় আহত না হয়। আর কারনাউ তখন দাঁড়িয়েছিল টাওয়ারের ওপরে। উভয়ে সত্য বললেও পরস্পর বিরোধী পরিবেশের পরিপ্রেক্ষিতে মিথ্যা কথন বলে মনে হয়। যদি হিটলার আর ইভা ব্রাউন পালিয়ে যাওয়ার জন্য ব্যাপারটা ওদের আগে থাকতে শিখিয়ে পড়িয়ে দিতো, তবে কিন্তু উভয়ের জিজ্ঞাসাবাদের উত্তরে একই বিবৃতি হ'তো।

১৯৪৫ সালে দীর্ঘদিন বাদে ব্যাভেরিয়ান আল্পসে ধরা পড়ে আর্টার আক্‌সম্যান। বলদুর ভন শ্লাইরাখের পর হিটলার ইয়ুথের ভার যে হাতে তুলে নিয়েছিল। এই আক্‌সম্যানের সাহায্যেই কিন্তু হিটলারের ব্যক্তিগত এবং রাজনৈতিক নথিপত্র আর ইভা

ব্রাউনকে বিয়ের সার্টিফিকেট মিত্রশক্তির কাছে আসে। ১৯৪৫ সালের নবেম্বর মাসে হঠাৎ আবিষ্কার হয় হিটলারের উইল। তবে এই উইলের সত্যতা নির্দ্ধারণের জন্য আরো খোঁজ খবরের প্রয়োজন হয়ে পড়ে। গোয়েবেলসের প্রেরিত টেলিগ্রামে হিটলারের ২৯শে এপ্রিলের ইচ্ছাপত্রে দেখা যায় যে ফ্যুয়েরারের অবর্তমানে কোন্ পদে কাকে নিয়োগ করা হবে তা হিটলারই মৃত্যুর পূর্বে ঠিক করে দিয়ে গিয়েছিল। দোয়েনিৎজ সাক্ষ্য পর্বে আরো বলে যে সে গোয়েবেলসকে বাংকার থেকে আনতে একটা বিমানও পাঠিয়েছিল। কিন্তু হাবেল থেকে যোগাযোগ বিচ্ছিন্ন হয়ে পড়ায় বিমানটা খালি ফিরে আসে। যাইহোক দলিলগুলো ২৯শে এপ্রিল তারিখের হওয়াতে এবং দোয়েনিৎজকে গোয়েবেলসের নাম টেলিগ্রামে উল্লেখ থাকায় রাজনৈতিক এই দলিলগুলোকে জাল বলে ভাবার কোন কারণ ছিল না। তিনটে দলিল আলাদা আলাদা। একটা দোয়েনিৎজের উদ্দেশ্যে, আরেকটা ফিল্ড মার্শাল শ্রোয়েনারের আর তৃতীয়টা মিউনিক আর্কাইভে সংরক্ষিত করার জন্য।

১৯৪৫ সালের গ্রীষ্মকালে জর্জেস থাইয়ার্স নামে একজন লুক্সেমবার্গের সাংবাদিক হ্যানোভারের ব্রিটিশ ইনটেলিজেন্সকে জানায় যে তার কাছে হিটলারের বার্লিন বাংকারের জীবন সম্পর্কে গুরুত্বপূর্ণ খবর আছে। যদি ব্রিটিশ ইনটেলিজেন্স ডিপার্টমেন্টে তাকে চাকরী দেওয়া হয়, তবে সে সমস্ত খবর মিত্রশক্তিকে জানাতে পারে। কিন্তু রাইখের উচ্চপদস্থ অফিসারদের সঙ্গে অন্তরঙ্গতার বিশ্বাসযোগ্য কোন প্রমাণ দাখিল করতে না পারায় তার চাকরীর অনুরোধ রাখা হয় না। কিন্তু জাল দলিল পেশ করার দায়ে তাকে গ্রেপ্তার করে ব্রিটিশ ইনটেলিজেন্স। তারপরেই বিস্ময়ের পালা। খোঁজ খবর করে দেখা যায় ওর নাম জর্জেস থাইয়ার্স নয়; লুক্সেমবার্গের নাগরিকও নয় লোকটি। আসল নাম হলো হাইনজ্ লোরেঞ্জ। লোরেঞ্জের জামা কাপড়ের সেলাইয়ের ফাঁকে কিছু প্রয়োজনীয় কাগজপত্র পায় ব্রিটিশ ইনটেলিজেন্সের গোয়েন্দারা। সেগুলোই ছিল হিটলারের ব্যক্তিগত এবং রাজনৈতিক দলিল আর গোয়েবেলসের সই করা 'ফ্যুয়েরারের রাজনৈতিক দলিলের সংযোজন' নামে আরও একটা

দলিল। এইবার জিজ্ঞাসাবাদের পরে লরেঞ্জ স্বীকার করে যে হিটলারের অন্তিম মুহূর্ত পর্যন্ত সে বাংকারে ছিল এবং মিউনিকে দলিলগুলো দেবার জন্য তার ওপরে আদেশ হয়। লরেঞ্জ বলে যে সবসুদ্ধ তিনপ্রস্থ দলিল ছিল। জায়গা মতো দেওয়ার জন্য আরো দু'জনের সঙ্গে লরেঞ্জ বাংকার ছেড়ে পালায় একেবারে শেষ মুহূর্তে। আর দু'জন হলো উইলি জোহানমাইয়ার—যে হিটলারের রাজনৈতিক দলিল নিয়ে যাচ্ছিলো ফিল্ড মার্শাল শ্রোয়েনারের কাছে ; উইলিয়ম জান্দারের ওপরে ভার ছিল অ্যাডমিরাল দোয়েনিৎজের কাছে দু' প্রস্থ দলিল আর ইভা ব্রাউনের সঙ্গে ফ্যুয়েরারের বিয়ের সার্টিফিকেট পৌঁছে দেওয়ার। তবে এই বিষয়ে সমস্ত সন্দেহ দূর করার জন্য জোহানমাইয়ার আর জান্দারের খোঁজ পাওয়া দরকার।

জোহানমাইয়ারকে খুঁজে বের করতে বিশেষ বেগ পেতে হয় না। ইজারলোহান গ্রামে বাবা মার সঙ্গেই জোহানমাইয়ার বাস করছিল। জোহানমাইয়ার চারিত্রিক দিক থেকে সোজাসুজি একজন সৈনিক। পরম বিশ্বস্ত এবং অরাজনৈতিক ; কিন্তু সাহসী ব্যক্তি। প্রথম প্রথম বাংকার সম্পর্কে সবকিছুই জোহানমাইয়ার অস্বীকার করে বসে। যেন জীবনে বাংকার শব্দটা এই প্রথন শুনলো। শেষে যখন দেখে পুরো ব্যাপারটাকে আর অস্বীকার করা যাবে না, তখন বলে যে সে সামরিক দেহরক্ষী হিসেবে জান্দের আর লরেঞ্জের সঙ্গে ছিল যাতে তারা রাশিয়ান লাইন ভেদ করে চলে আসতে পারে। তবে জান্দের বা লরেঞ্জের ঠিক কি উদ্দেশ্য ছিল তা' সে জানে না। কারণ জিজ্ঞাসা করাটা ওর কর্তব্য কর্মের মধ্যে পড়ে না। লরেঞ্জ আর জোহানমাইয়ের বিবৃতিতে প্রচুর ফারাক থাকলেও বোঝা যায় যে জান্দেরকে খুঁজে বের করতে না পারলে ব্যাপারটাকে নিয়ে খুব বেশী এগোন যাবে না।

জান্দেরের বাড়ী ছিল মিউনিকে। কিন্তু সবরকম চেষ্টা চরিত্র চালিয়ে জানা যায় যুদ্ধে জার্মানী পরাজিত হওয়ার পর জান্দের আর মিউনিকে আসে নি। ওর স্ত্রী তখন হ্যানোভারে বাবা মা'র সঙ্গে বাস করছে। এবং সে জানায় যে যুদ্ধে জার্মানী হেরে যাওয়ার পরে স্বামীর সঙ্গে তার আর দেখা হয় নি। সে আরো

বলে যে স্বামীর খবরাখবরের জন্য প্রতিদিন সে উন্মুখ হয়ে বসে আছে ; আর সেই খবর পেতেই নিঃসংকোচে জান্দেরের ছবি, মা এবং ভাইদের ঠিকানা দিয়ে দেয় ব্রিটিশ ইনটেলিজেন্সকে। কিন্তু জান্দেরের কোন হদিশ পাওয়া যায় না। অনেক খোঁজা সত্বেও। শেষমেষ বোঝা যায় পুরো ব্যাপারটাই সাজানো হয়েছিল ব্রিটিশ ইনটেলিজেন্সকে ধোঁকা দেওয়ার জন্য।

সবচেয়ে বড় কথা ডিসেম্বর ১৯৪৫ সালে মিউনিকে খোঁজখবর করে জানা যায় যে জান্দের জীবিত ; কিন্তু ছদ্মনামে কোথাও লুকিয়ে আছে। এমন কি জান্দেরকে লুকিয়ে রাখার জন্য মিসেস জান্দের তার মা এবং ভাইদেরও বলেছে যে জান্দের জীবিত নেই। কয়েকদিনের চেষ্টায় বেরিয়ে পড়ে যে জান্দের ছদ্মবেশে নাম নিয়েছে ফ্রেডরিখ উইলহেলম পুসটিন এবং ব্যাভেরিয়ার একটা গ্রাম টেগারনেসে বাগানের মালি হিসেবে কর্মরত। এতো সব খোঁজ পাওয়ার পর জান্দেরকে গ্রেপ্তার করাটা শুধুমাত্র সময়ের অপেক্ষা। টেগারনেসে গ্রামের রেকর্ড পরীক্ষার পর জান্দেরের চলাফেরার একটা স্পষ্ট আঁচ পাওয়া যায়। হঠাৎ ওর বাড়ীতে গোয়েন্দা পুলিশ হাজির হলে জান্দেরকে পাশের একটা ছোট্ট গ্রাম আইডেন-বাখেরের কাছে পাসাউতে পাওয়া যায়। পাসাউ অষ্ট্রিয়ার সীমান্ত অঞ্চল। ২৮শে ডিসেম্বর বেলা তিনটের সময় জান্দেরকে গ্রেপ্তার করা হয়। জান্দের বোরম্যানের সেক্রেটারী ফ্রয়েলাইন অর্থাৎ কুমারী এলসে ক্রুগারের সঙ্গে অস্থায়ী সংসার পেতেছিল। জিজ্ঞাসা-বাদের সময় জান্দের বলে যে নাৎসীবাদ সম্পর্কে তার সব স্বপ্ন ভেঙ্গে চুরমার হয়ে গেছে। তাই খোলাখুলি সব বলে। আর ওর বক্তব্যের সঙ্গে লরেঞ্জের কথারও মিল পাওয়া যায়। জান্দের স্বীকার করে দলিলগুলো সঙ্গে নিয়ে ও দোয়েনিৎজকে দিতে গিয়েছিল হ্যানোভারে। কিন্তু দোয়েনিৎজের কাছে পেঁছানো অসম্ভব দেখে সোজা চলে আসে মিউনিকে এবং একটা ট্রাংকের মধ্যে দলিলগুলো লুকিয়ে রাখে। ওকে জিজ্ঞাসাবাদের সময় সেই ট্রাংকটা টেগারনেস গ্রামে ওর এক বন্ধুর জিম্মায় ছিল। জান্দেরের গ্রেপ্তারের খবর পেয়ে টেগারনেসের সেই বন্ধু সোজা ট্রাংকটাকে আমেরিকান

গোয়েন্দা বিভাগে জমা দিয়ে দেয়। জয়েঙ্গের স্বীকারোক্তি মতো সেই ট্রাংকে দু'টো দলিল আর হিটলার এবং ইভা ব্রাউনের বিয়ের সার্টিফিকেট পাওয়া যায়।

জান্দেরের গ্রেপ্তারের পরে পুরো ব্যাপারটার মুখ ঘোরে উত্তর জার্মানীর দিকে। হ্যাঁ, জোহানমাইয়ার। আপাতদৃষ্টিতে নিরীহ মনে হলেও দু'ই সঙ্গীর স্বীকরোক্তিতে স্পষ্ট হয়ে ওঠে যে ওর কাছেই রাজনৈতিক দলিলের তৃতীয় কপিটা রয়েছে। তবে জোহান-মাইয়ার কিন্তু আগের বক্তব্যেই স্থির নিশ্চল থাকে যে ওর কাছে এমন কোন দলিল-ই নেই; সুতরাং তা দেখানোর কোন প্রশ্ন-ই ওঠে না। ওর কথাবার্তায় বোঝা যায় যে লোকটা অসম্ভব রকমের বিশ্বস্ত। কারণ ওর ওপরে আদেশ ছিল দলিলগুলো যেন কোন-রকমেই মিত্রশক্তির হাতে না পড়ে। দেখে শুনে মনে হয় ভয় বা পুরস্কার কোন কিছুতেই ওকে টলানো যাবে না। তখন চুক্তির মাধ্যমে ওকে বোঝানো শুরু হয় যে ওর কাছে দলিলের যে তৃতীয় কপিটা আছে, তার দু'টো কপি মিত্রশক্তি ইতিমধ্যেই পেয়ে গেছে। দু' ঘণ্টা ক্রমাগত অস্বীকার করার পর জিজ্ঞাসাবাদের মাঝখানে কিছুক্ষণের জন্য ছেদ টানা হয়। যদিও জিজ্ঞাসাবাদের এটা নিয়ম নয়। এক নাগাড়ে জিজ্ঞাসা করে চলতে হয়। কিন্তু ওর জেদী মনোভাব দেখে বিরতি দেওয়া হয় যাতে জোহানমাইয়ার নিজের সঙ্গে বোঝাপড়া করার কিছুটা অবকাশ পায়। এবং বলাবাহুল্য এতে কাজ হয়। জোহানমাইয়ার ভাবে রাইখের এতো বড় অফিসাররা যদি ফ্যুয়েরার বা নাৎসী পার্টি'র সঙ্গে বিশ্বাসভঙ্গ করতে পারে, তবে ও তো ছিল সাধারণ একজন সৈনিক মাত্র। তদুপরি নাৎসী পার্টি'র সদস্যও নয়। যাইহোক বিরতির পরে জোহানমাইয়ার বলে,—ইখ্ হাবে দ্য পাপিয়ারে অর্থাৎ হ্যাঁ, আমার কাছে কাগজ-পত্রগুলো আছে। সুতরাং জিজ্ঞাসাবাদের আর প্রয়োজন পড়ে না। এরপরে জোহানমাইয়ার গাড়ী করে ইজারলোহানে ওর বাড়ীর পেছনের বাগানে মিত্রশক্তির পুলিশকে নিয়ে যায়। তখন সন্ধ্যার অন্ধকার গাঢ় হয়ে উঠেছে। একটা কুঠারের সাহায্যে বরফের চাদর সরিয়ে বাগানের একটা জায়গার মাটি খুঁড়ে একটা বোতল বার

করে। কুঠার দিয়েই বোতলটাকে টুক্‌রো টুক্‌রো করে হিটলারের তৃতীয় রাজনৈতিক দলিলটা বার করে মিত্রশক্তির পুলিশের হাতে দেয়। সঙ্গে একটা চিঠিও ছিল। সেই চিঠিতে জেনারেল বুর্গডর্ফ ফিল্ড মার্শাল শ্রোয়েনারকে লিখেছে যে হিমলারের ভয়ানক বিশ্বাস-ঘাতকতাই হিটলারকে আত্মহত্যা করতে একরকম বাধ্য করেছে।

হিটলারের রাজনৈতিক দলিলগুলো উদ্ধারের সঙ্গে সঙ্গে হিটলারের শেষ দিনগুলোর বিবরণও যথেষ্ট স্পষ্ট হয়ে ওঠে। জোহানমাইয়ার তৃতীয় দলিলটা মিত্রশক্তিকে দেওয়ার দিন পনেরো পরে, শীতের জানুয়ারীতে ধরা পড়ে লেফ্‌টটেনাণ্ট কর্ণেল ভন বেলো। হিটলারের মৃত্যুর আগে বেলোই হলো শেষ ব্যক্তি যে বাংকার ছেড়ে গিয়েছিল। ধরা পড়ার সময় বেলো বন ইউনিভার্সি-টিতে আইন নিয়ে পড়াশোনা করছিল। ১৯৪৬ সালের বসন্তকালে এবং গ্রীষ্মকালে ধরা হয় হিটলারের দুই সেক্রেটারীকে। ফ্রাউ খ্রিশ্চয়ান এবং ফ্রাউ য়ুঙে। ফ্রাউ খ্রিশ্চয়ান তার শ্বাশুড়ির বাড়ী প্যালাটিনেটে লুকিয়েছিল। এদের কাছ থেকে বাংকারের মধ্যে হিটলারের শেষদিনগুলোর অনেক খবরাখবর জানা যায়।

সবচেয়ে গুরুত্বপূর্ণ পাঁচজন সাক্ষী তখন পর্যন্ত নিখোঁজ। তারা হলো হিটলারের এস এস অ্যাডজুটেণ্ট অটো গুইনসেখ এবং ফ্যুয়েরারের ব্যক্তিগত ভৃত্য হাইনজ্‌ লিঙে। সন্দেহ নেই যে ওরা নিশ্চয়ই হিটলার আর ইভা ব্রাউনের দেহ দাহের কাজে অংশ নিয়ে-ছিল। হিটলারের ব্যক্তিগত গোয়েন্দা দেহরক্ষী কমাণ্ডার জোহান রাতেনহুবার সম্ভবত কোথায় ওদের পোড়া মৃতদেহ কবর দেওয়া হয়েছে তা' জানতো। হিটলারের ব্যক্তিগত পাইলট হানস্‌ বাওয়ার আর দেহরক্ষীদের আরেকজন অফিসার হ্যারি মেনগারসাওয়েন বোধহয় কবরের জায়গাটার খোঁজ রাখতো। আরো সাক্ষী থাকলেও এই পাঁচজন যে তখন পর্যন্ত জীবিত এবং লুকিয়ে বেড়াচ্ছে সেই সম্বন্ধে সন্দেহ নেই। গুইনসেন এবং লিঙে রাশিয়ানদের হাতে সহর বার্লিনে ধরা পড়ে এবং ৬ই মে ১৯৪৫ সালে রাশিয়ানরা যে তালিকা একদিন প্রকাশ করে তা'তে এই দু'জনের নামও ছিল। সহবন্দীদের মধ্যে যারা জার্মানীতে ফেরত এসেছিল তাদের থেকে

প্রায়ই খবর পাওয়া যেতো যে ওরা মস্কোর লুবংকা বন্দীশালায় অথবা ভরকুডার আর্কটিক বা বিশাল কয়েদখানা ভারডলোভিস্কে বন্দী হয়ে রয়েছে। তারা সহবন্দীদের কাছে বাংকারের শেষ দিনগুলোর অবস্থাও গল্প করেছে। ১৯৫৫ সালের শরৎকালে ডক্টর আদেনয়াওরের মস্কো সফরের পরে রাশিয়ানরা জার্মান বন্দীদের মুক্তি দেয়। ১৯৫৬ সালে পাঁচজনেই ফিরে আসে। গুইনসেন তখনো যুদ্ধ অপরাধী হিসেবে গণ্য হওয়াতে পূর্ব জার্মানীতে থেকে যায়। তারপরে আবার কমুনিষ্টদের কারগার বাড'ৎজেনে গিয়ে ঢোকে। ১৯৫৬ সালের মে মাসে মুক্তি পেয়ে ফিরে আসে পশ্চিম জার্মানীতে। কিন্তু তার আগেই বাকী চারজন পশ্চিম জার্মানীতে ফিরে এসেছিল।

এরিখ ম্যানসফিল্ড ৩০শে এপ্রিল, ১৯৪৫ সালের মাঝরাতে উপস্থিত ছিল ঘটনাস্থলে। লিঙে, রাতেনহুবার প্রভৃতি সবাই স্বীকার করে যে চ্যান্সেলারীর বাগানে রাশিয়ান গোলার আঘাতে হওয়া অসংখ্য গর্তের একটাতে হিটলার আর ইভা ব্রাউনের মৃতদেহ কবর দেওয়া হয়েছিল। ওদের স্বীকারোক্তির তিন মাস পরে মেঙ্গারহাউসেন ওর নিজের সহর ব্রেমেনে আসে। এই মেঙ্গারহাউসেনই কবরটা খুঁড়েছিল। সে স্বীকার করে যে হিটলার আর ইভা ব্রাউনের মৃতদেহ পুরোপুরি আগুনে ভস্মীভূত হয় নি। তারজন্য তিনটে পৃথক কাঠের বাক্সে মাটির তিন ফিট নীচে হিটলার আর ইভা ব্রাউনের মৃতদেহ দু'টো প্রোথিত করে মোঙ্গারহাউসেন। ওকে সাহায্য করেছিল গ্লানজার—যে পরে সহর বার্লিনের যুদ্ধে মারা যায়। সুতরাং চ্যান্সেলারীর বাগানে হিটলারের কবরস্থানের হদিশ এইভাবে খুঁজে পায় মিত্রশক্তি। তবে অনেকেই বলে যে পরে গোপনে ওদের দু'জনের মৃতদেহ অন্য কোন গুপ্ত স্থানে সরিয়ে ফেলা হয়েছিল। আজও পৃথিবীর কেউ সেই জায়গার হদিশ পায় নি।

হিটলারের মৃত্যুর ব্যাপারে তো এখানে একটা রেখা টানা গেল। কিন্তু বোরম্যান? বোরম্যানের ভাগ্যে ঠিক কি ঘটেছিল? ১৯৪৫ সালের এই প্রশ্নের উত্তরে যেসব সাক্ষ্য মিলেছিল—সেগুলো ছিল পরস্পর বিরোধী। অনেকেই বলেছিল যে ১লা মে'র মাঝরাতে

একটা ট্যাংকে চড়ে ভিদেনদেমার ব্রীজ পেরিয়ে বোরম্যান যখন পালিয়ে যাচ্ছিলো, হঠাৎ রাশিয়ানদের গোলার আঘাতে ট্যাংকটা ফেটে গিয়ে বোরম্যানের মৃত্যু হয়। তবে ব্যাপারটার ওপরে সন্দেহের মেঘ ঘনায় কারণ কেউ-ই বোরম্যানের মৃতদেহ দেখে নি। তার মধ্যে একজন এরিখ খেমকা বলেছিল যে ট্যাংক ফাটার প্রচণ্ড আগুনের ঝলসানিতে বেশ ক'দিনের জন্য ও কিছুই চোখে দেখতে পেতো না। সুতরাং বোরম্যানের মৃত্যু ও কি করে দেখলো তা ঠিক বিশ্বাসযোগ্য নয়। ১৯৪৫ সালে তিনজন জার্মান বলে যে তারা বোরম্যানের পালিয়ে যাওয়ার সময়ে ওর সঙ্গে ছিল। তারমধ্যে একজন আর্টার অকসম্যান বলে যে বোরম্যানের মৃতদেহ সে নিজের চোখে দেখেছে। তবে অকসম্যানের সম্পর্কে এটুকু বলা যায় যে জিজ্ঞাসাবাদের সময় সে মিত্রশক্তিকে প্রচুর মিথ্যাকথা বলেছিল। সুতরাং এইক্ষেত্রেও যে সে বোরম্যানকে রক্ষা করার জন্যই তার মৃত্যুর খবর ফেঁদে বসে নি, তা' কে বলবে। সর্বদিক বিচার বিবেচনা করে তাই মনে হয় ট্যাংক ফেটে না মারা গেলেও সেই রাত্রে অন্য কোন ঘটনায় বোরম্যানের মৃত্যু হয়েছে। কিন্তু মেঙ্গারহাউসেন দৃঢ়তার সঙ্গে জানায় যে ট্যাংকে চড়ে বোরম্যান পালাতে চেষ্টা করলেও সেই ট্যাংকটা কিন্তু রাশিয়ানদের গোলায় ফাটে নি। এস এস মেজর জোখিম টিবুরটিস ১৯৫৩ সালে সুইস পত্রিকায় এক সাক্ষাৎকারে বলে যে ট্যাংক ফাটার পরেও সে বোরম্যানকে দেখেছে। হোটেল আটলাসে। যেখানে মিলিটারী ইউনিফর্ম ছেড়ে বোরম্যান একসঙ্গে শিপবাওয়ারডাম হয়ে আলবেখট্ স্ট্রাসের দিকে এগোয়। তারপরে বোরম্যানের সঙ্গে টিবারটিসের ছাড়াছাড়ি হয়ে যায়। তবে বোরম্যানের পালানোর সুযোগের অভাব ছিল একথা জোর দিয়ে সুইস পত্রিকাটাকে জানায় টিবারটিস। যাইহোক বোরম্যানের মৃত্যুর ব্যাপারটা রহস্যাচ্ছন্ন হয়েই থাকে।

মিত্রশক্তির চেয়ে রাশিয়ানদের কাছে নাৎসীদের সম্পর্কে খবর অনেক বেশী ছিল। কারণ ১৯৪৫ সালের মে মাসের দু' তারিখে ওরা বাংকারের দখল নেয়। প্রায় একই সময়ে স্যোনহাউজার কেলারে হিটলারের সঙ্গে শেষ মুহূর্ত পর্যন্ত বাংকারে ছিল—এমন বেশ

কয়েকজনকে ধরে। এমন কি রাইখ্ চ্যান্সেলারীর দখল নেওয়ার আগেই ওরা হিটলারের মৃত্যুর খবরও পেয়ে গেছিল। এবং ওদের সেই খবর দিয়েছিল জেনারেল হানস ক্র্যাবস্। হিটলারের ডি ফ্যাক্টো উত্তরাধিকারী হিসেবে বোরম্যান আর গোয়েবেলস্ জেনারেল ক্র্যাবসকে রাশিয়ান হেডকোয়ার্টারে একটা প্রস্তাব দিয়ে পাঠিয়েছিল। আত্মসমর্পণের। এই জেনারেল ক্র্যাবস্ শুধু হিটলারের শেষ চীফ অফ জেনারেল স্টাফ-ই ছিল না, দলিল এবং উইলের একজন সাক্ষীও ছিল। আগে মস্কোতে জার্মান দূতাবাসের সহকারী মিলিটারী অ্যাটাচি হিসেবে কাজ করায় অনর্গল রাশিয়ান ভাষা যেমন বলতে পারতো, তেমনি রেড আর্মির ওপরের দিকের অনেক অফিসারদেরও ব্যক্তিগতভাবে চিনতো। এবং জার্মান-রুশ কোঅপারেসনের জন্য স্টালিন একবার ক্র্যাবসকে সবার উপস্থিতিতে আলিঙ্গনও করেছিল। হিটলারের আত্মহত্যার পরের দিন ভোর সকালে ক্র্যাবস মার্শাল জুকবের সঙ্গে দেখা করে বলে যে কেন চিঠিতে হিটলারের স্বাক্ষরের বদলে বোরম্যান আর গোয়েবেলসের সই রয়েছে। সমসাময়িক রাশিয়ান রিপোর্টে দেখা যায়, ক্র্যাবস বলেছিল ঃ আমাকে সোভিয়েট হাই কমাণ্ডে জানানোর জন্য দায়িত্ব দেওয়া হয়েছে যে ফ্যুয়েরার আডলফ্ হিটলার গতকাল অর্থাৎ ৩০শে এপ্রিল স্বেচ্ছায় এই পৃথিবী ছেড়ে চলে গেছেন।

অর্থাৎ হিটলারের আত্মহত্যার কয়েক ঘণ্টার মধ্যে রাশিয়ান হাই কমাণ্ড জেনারেল ক্র্যাবসের কাছ থেকে এই খবর পেয়ে যায়।

পরের সপ্তাহে রাশিয়ানরা হিটলারের শেষ দিনগুলোর রেকর্ডের যথাযথতা পরীক্ষা করতে বসে। হ্যারি মেঙ্গারহাউজেন নামে যে গার্ড হিটলারের মৃতদেহ কবরস্থ করেছিল সে ধরা পড়ে ১লা আর ২রা মে'র মাঝরাতে। তাকে একটা দলিল দেখালে মেঙ্গারহাউজেন বোঝে পুরো ব্যাপারটা অস্বীকার করে আর লাভ নেই। দলিলের তারিখ ছিল ৯ই মে। একজন জার্মানের লেখা। কিভাবে এবং কি পরিস্থিতিতে হিটলার আর ইভা ব্রাউন আত্মহত্যা করেছে—তারই বিশদ বিবরণ। সম্ভবত গুইনসেনের লেখা দলিলটা।

মেঙ্গারহাউজেনের স্বীকারোক্তির পরেই ওকে চ্যান্সেলারীর

বাগানে নিয়ে যাওয়া হয় যাতে হিটলারের কবরের নির্দিষ্ট জায়গাটা দেখিয়ে দিতে পারে। মেঙ্গারহাউজেনের সঙ্গে গিয়ে রাশিয়ানরা দেখে ইতিমধ্যে কামানের গোলায় গর্ত হয়ে যাওয়া কবরটা খুঁড়ে কে বা কারা হিটলার আর ইভা ব্রাউনের মৃতদেহ দু'টো অন্য জায়গায় সরিয়ে ফেলেছে।

তবে এটা নিশ্চিত যে ৯ই মে'র দলিলটা পাওয়ার পরেই, যাতে হিটলারের মৃত্যু এবং কবর ইত্যাদির বিস্তারিত বিবরণ লেখা ছিল, রাশিয়ানরা হিটলার আর ইভা ব্রাউনের মৃতদেহ অন্যত্র সরিয়ে ফেলে। কারণ সেদিনই দু'জন রাশিয়ান অফিসার, একজন পুরুষ আর অপরজন মহিলা ডাক্তার হুগো ব্লাসকের উলহান স্ট্রাসের চেম্বারে যায়। ডাক্তার ব্লাসকে ছিল হিটলারের দাঁতের ডাক্তার। কিন্তু ততো-দিনে ডাক্তার ব্লাসকে মিউনিকে পালিয়েছে। চেম্বারে তখন সিলেসিয়া থেকে আগত ইহুদী দাঁতের ডাক্তার ফিওদোর ব্রুক বসে। ব্রুক রাশিয়ান অফিসার দু'জনকে বলে যে ব্লাসকের চিকিৎসার ব্যাপারে তার কিছু জানা নেই। তবে ব্লাসকের একজন সহকারী ফ্রয়েলাইন অর্থাৎ কুমারী হাইসম্যান সহর বার্লিনের পতনের সময় বাংকারে গিয়ে আশ্রয় নিয়েছিল। সুতরাং হিটলারের শেষদিনগুলোর অনেক কিছুই তার নিশ্চয়ই জানা। কুমারী হাইসম্যান রাশিয়ান অফিসার দু'জনের জেরায় বলে যে হিটলার কখনো ব্লাসকের চেম্বারে আসে নি। ব্লাসকেকেই যেতে হ'তো বাংকারে। তাই চ্যান্সেলারীর ল্যাবে হয়তো বা হিটলারের দাঁতের রিপোর্ট থাকলেও থাকতে পারে। তবে অদ্ভুত ধরণের ব্রীজ ফ্যুয়েরারের ওপরের এবং নীচের দাঁতের মাড়ীতে লাগানো ছিল। যা দেখলেই চেনা যেতে পারে। তারপর কুমারী হাইসম্যানকে নিয়ে যাওয়া হয় চ্যান্সেলারীতে। কিন্তু সেখানকার ল্যাবে কোন রেকর্ড পাওয়া যায় না। কুমারী হাইসম্যানকে আবার নিয়ে যায় রাশিয়ার হেড কোয়ার্টার বুখে। একজন রাশিয়ান অফিসার এসে একটা সিগারেট কেস দেখায় ওকে। তা'তে রয়েছে একটা আয়রণ ডেকোরেসান, একটা নাৎসী পার্টি ব্যাজ এবং কয়েকটা দাঁত বাঁধাইয়ের ফিটিংস; এইবার কুমারী হাইসম্যান বলে যে এইগুলো নিশ্চিতভাবেই ফ্যুয়েরারের।

তবে তার মধ্যে কোন্‌টা ইভা ব্রাউনের তা' সঠিক ভাবে বলতে পারেনা কুমারী হাইসম্যান। এরপরে কুমারী হাইসম্যানকে ছেড়ে দিলে সে ব্লুকের চেম্বারে ফিরে যায়। কিন্তু কয়েকদিন পরে একটা ছোট ছেলে এসে ফ্রয়েলাইন হাইসম্যানকে এসে খবর দিলে কয়েক সপ্তাহের ছুটি নিয়ে কুমারী হাইসম্যান তার সমস্ত জিনিসপত্র গুছিয়ে নিয়ে চলে যায়। আর ডাক্তার ব্লুকের চেম্বারে ফিরে আসে নি। আট বছর পরে একজন মহিলা বন্দী খবর দেয় যে বুটারিকা জেলে কেটে হাইসম্যান বলে একজন বন্দীনি রয়েছে। যে ইতিমধ্যে তার সহবন্দীদের কাছে হিটলারের বাংকারের দিনগুলো সম্পর্কে অনেক গল্প বলেছে।

ফ্রয়েলাইন হাইসম্যনের স্বীকারোক্তি আরেকজন সাক্ষীর বক্তব্যের সঙ্গে হুবহু মিলে যায়। একজন দাঁতের ফিটিংস তৈরীর মেকানিক ফ্রিটিৎজ এক্‌টম্যানকে সিগারেট কেসের মধ্যের ফিটিংস-গুলো দেখালে সে স্বীকার করে যে হিটলার আর ইভা ব্রাউনের জন্য ১৯৪৪ সালে সে ফিটিংসগুলো তৈরী করে দিয়েছিল। পরে ফ্রিটিৎজকে মস্কোর লুবিয়াংকা জেলে রাখা হয়। হ্যারি মেঙ্গারহাউজেনের সঙ্গে ফ্রিটিৎজকে একই জেলের কুঠরীতে রাখলে পরস্পর স্মৃতি রোমন্থন করে। হ্যাঁ, বাংকারের দিনগুলোর। ১৯৫৪ সালে জেল থেকে মুক্তি পেলে বেখটেসগাডেনের ডিসট্রিক্‌ট ম্যাজিস্ট্রেটের আদালতে তার বক্তব্য পেশ করা হয়। যাতে ওর এই বক্তব্যের পরিপ্রেক্ষিতে হিটলারকে মৃত বলে আদালত থেকে নির্দেশ জারী করা যায়।

যাই হোক হিটলার আর ইভা ব্রাউনের কবর যে রাশিয়ান ইন্‌টেলিজেন্স সার্ভিস অর্থাৎ এন কে ভি ডি'র লোকেরা সরিয়ে ফেলেছিল তা'তে সন্দেহ নেই। এই এন কে ভি ডি'র একজন অফিসার ক্যাপ্টেন ফিওদোর পাভলোভিচ ভাসিলকি পরে আরেকজন ইস্ট বার্লিন পুলিশ অফিসারকে বলে যে কিভাবে ওরা হিটলার আর ইভা ব্রাউনের মৃতদেহ খুঁজে পায়। ভাসিলকি বলেছিল যে হিটলারের মাথার খুলি অবিকৃত ছিল বললেই চলে। মুখাবয়বের মধ্যে ওপর আর নীচের চোয়ালও ঠিক ছিল। এবং দাঁতের সাহায্যেই ওরা স্থির

সিদ্ধান্তে, আসে যে সেটা হিটলারেরই মৃতদেহ। যে কবর থেকে সেই মৃতদেহটাকে উদ্ধার করা হয়েছিল, মেঙ্গারহাউজেন সেটা ১৩ই জুন তারিখে দেখিয়েছিল।

মেঙ্গারহাউজেন ঘটনার বিস্তারিত বলেছিল রাশিয়ান পুলিশদের। ওকে গাড়িতে করে বার্লিনের কাছে ফিনাউতে একটা ছোট্ট জঙ্গলে নিয়ে যাওয়া হয়। সেখানে কাঠের একটা বাক্সে তিনটে পোড়া এবং আধপোড়া মৃতদেহ ওকে দেখানো হয়। যদিও তাদের চিনতে পারে মেঙ্গারহাউজেন। কারণ পুড়ে ক্ষয় হয়ে গেলেও মৃতদেহগুলো চেনার অবস্থাতে যে ছিল তা'তে সন্দেহ নেই। মৃতদেহ তিনটে ছিল গোয়েবেলস, ফ্রাউ অর্থাৎ মিসেস গোয়েবেলস এবং হিটলারের। গোয়েবেলস এবং তার স্ত্রী'র মৃতদেহ দু'টো আগুনে আংশিক পুড়লেও অবিকৃত ছিল। কিন্তু হিটলারের মৃতদেহের অবস্থাই ছিল অত্যন্ত খারাপ। দু'টো পা-ই পুড়ে ছাই হয়ে গেছে; গায়ের চামড়া আর মাংসও কালো। তবে মুখাবয়বের ছাপ দেখে স্পষ্ট হিটলার বলে চেনা যায়। কপালের একটা পাশে গুলির ছিদ্র; কিন্তু নীচের এবং উপরের চোয়াল অটুট। তারপরে মেঙ্গারহাউজেনকে আবার জেলে ফেরত নিয়ে যাওয়া হয়। এই ঘটনার পরে হিটলার, গোয়েবেলস্ বা মিসেস গোয়েবেলসের মৃতদেহ তিনটে নিয়ে ঠিক কি করেছে রাশিয়ানরা তা' ওর জানা নেই। তিন মাস পরে হাইসম্যান এবং একট্‌ম্যানের মতো ওকে রাশিয়াতে নিয়ে যাওয়া হয়। এবং রাশিয়াতে ওকে এগারো বছর জেলে কাটাতে হয়।

একটা প্রশ্ন এর পরে থেকেই যায় যে রাশিয়ানরা হিটলারের মৃত্যুর এতো খবর পাওয়া সত্ত্বেও তা' প্রকাশ করে নি কেন? ওদের কি সত্য আবিস্কারে অনীহা ছিল? নাকি তদন্তকাজে ওদের গাফিলতি বা বুদ্ধিমত্তার অভাব? সবচেয়ে আশ্চর্যের ব্যাপার বাংকারে রাশিয়ান সেনা প্রথমে ঢুকলেও হিটলারের ব্যাক্তিগত ডায়েরীটা পর্যন্ত উদ্ধার করে নি। চামড়ার বাঁধাই চৌদ্দ ইঞ্চি বাই সাত ইঞ্চির মোটা ডায়েরীটা চার মাস ধরে হিটলারের চেয়ারের ওপরে পড়েছিল। শেষে একজন ব্রিটিশ ট্যুরিষ্টের হঠাৎ নজরে পড়ে ডায়েরীটা।

যে কারণেই হোক স্টালিন কিন্তু হিটলারের মৃত্যুর খবর বারে বারে অস্বীকার করে বলেছে যে হিটলারের মৃত্যুর খবর ছড়িয়ে দেওয়াটা আর একটা ফ্যাসিস্ত চক্রান্ত; বোরম্যান, গোয়েবেলস, হিটলার এবং সম্ভবত ক্র্যাবস পালিয়ে গিয়ে হয় ইউরোপের কোন দেশে লুকিয়ে আছে, নয় পাড়ি জমিয়েছে স্পেন অথবা আর্জেনটিনায়। হতে পারে স্টালিন হিটলারের মৃত্যুর খবরটা ইচ্ছে করে লুকিয়ে রেখে বলশেভিক পার্টির অন্তর্দ্বন্দ্বে কিছুটা সুবিধা নিতে চেয়েছিল; কারণ হিটলারের ব্যাপার নিয়ে রাশিয়ার আভ্যন্তরীণ রাজনীতিতে যথেষ্ট আলোড়ন উঠেছিল। অথবা পৃথিবীর কাছে স্পেনের ফ্রাংকোকে দায়ী করতে চেয়েছিল যে হিটলারকে ফ্রাংকো শুধু আশ্রয়-ই দেয় নি, লুকিয়েও রেখেছে—এই ধারণা তুলে ধরে। রাশিয়ানরা এই ব্যাপারে প্রথমে দোষী ঠাওরায় বাওয়ারকে। যেহেতু ও পাইলট ছিল, তাই ওরা সন্দেহের তীর ওর দিকে ঘুরিয়ে দেয় যে বাওয়ারই হিটলারকে যুদ্ধে বিধ্বস্ত সহর বার্লিন থেকে বার করে স্পেন অথবা আর্জেনটিনায় নিয়ে গেছে। তারপর নজর ঘোরায় রাতেনহুবারের দিকে। ও-ই নাকি ইউ-বোটে করে হিটলারকে আর্জেনটিনায় পৌঁছে দিয়েছে।

আরেকটা কারণ এর পেছনে থাকতে পারে। হঠাৎ বছর তিনেক পরে একজন জার্মান বন্দীকে উরাল থেকে লুবিয়াংকা জেলে নিয়ে এসে হিটলার আর ইভা ব্রাউনের পোড়া মৃতদেহের ছবি দেখানো হয়। এবং রাশিান অফিসার তাকে বলে যে মৃতদেহগুলো মস্কোতে আছে। কারণ বার্লিনের ব্রানডেনবুর্গ গেটের চেয়ে মস্কোতে মৃতদেহগুলো রাখা অনেক বেশী নিরাপদ। কারণ জীবিতের চেয়ে মৃত ব্যক্তির মৃতদেহ অনেক বেশী ভয়ানক হয়ে ওঠে। যদি ফ্রেডরিখ দ্য গ্রেটের মৃতদেহ পটাসডামে না কবর দেওয়া হ'তো, গত দু' শতাব্দীর অনেক যুদ্ধ-ই হয়তো তা'হলে জার্মানরা করতো না। কারণ জার্মানরা শহীদ প্রেমিক।

১৯৪৫ সালে প্রথম সাক্ষ্য নেওয়া হয় হিটলারের ড্রাইভার এরিখ খেমকার। বার্লিন থেকে পালিয়ে গিয়ে আমেরিকানদের হাতে ধরা পড়ে খেমকা। সাক্ষ্যে বলে যে হিটলারের মৃত্যুর ঠিক পরে গুইনসেন

ওকে বলে ফ্যুয়েরার মুখের মধ্যে গুলি করে আত্মহত্যা করেছে। ইভা ব্রাউনের মৃতদেহ বয়ে নিয়ে চ্যান্সেলারীর বাগানে তড়িঘড়ি রাশিয়ান কামানের গোলার আঘাতে তৈরী হওয়া একটা গর্তে রেখে ও বাংকারের ভেতরে চলে যায়। যে ঘরে হিটলার আত্মহত্যা করেছিল সেই ঘরে ঢুকে দেখে মেঝেতে দু'টো রিভলবার পড়ে রয়েছে। একটা সেভেন পয়েন্ট সিকস ফাইভ আরেকটা সিকস পয়েন্ট থ্রি ফাইভ। দু'টোই ওয়ালথার! সাত মাস পরে ব্যাভেরিয়ান আল্পসে পালিয়ে বেড়ানো আর্টার অকসম্যান ধরা পড়লে বলে যে হিটলারের আত্মহত্যার ঠিক পরেই ও ফ্যুয়েরারের ঘরে ঢুকেছিল। দেখে যে ফ্যুয়েরার ছোট্ট একটা ডিভানে বসে, ইভা ব্রাউন ওরফে হিটলার পাশে রয়েছে। ইভার মাথা ফ্যুয়েরারের ঘাড়ের ওপরে রাখা। ফ্যুয়েরার সামনের দিকে একটু ঝুঁকে রয়েছে। দেখেই বোঝা যায় ফ্যুয়েরার এবং ইভা ব্রাউন ওরফে হিটলার—উভয়েই মৃত। তবে হিটলারের চোয়াল ঝুলে পড়েছে; রিভলবার মেঝেতে। কপালের দু'পাশ থেকে রক্তের ধারা গড়িয়ে পড়ছে। মুখও রক্তে ভেসে গেছে। তবে চারপাশে কিন্তু রক্ত ছিটিয়ে নেই। তা'তে আমার মনে হয় প্রথমে হিটলার বিষ খেয়ে তবে রিভলবারের গুলি করেছে মুখের ভেতরে রিভলবারের নল ঢুকিয়ে।

শেষে বলতে হয় হিটলারের জীবনের সিংহভাগ জুড়ে ছিল নাটক; তাই ফ্যুয়েরারের মৃত্যুও নাটকীয়তায় ভরা।

॥ এক ॥

১৬ জানুয়ারী। ১৯৪৫ সাল। সকাল থেকে ঝাঁকে ঝাঁকে ইউ এস এ অষ্টম এয়ারফোর্সের প্লেনগুলো সহর বার্লিনের ওপরে বোমাবর্ষণ করে চলেছে। এক নাগাড়ে। অপরাহ্নের মরা আলোয় দেখা যায় সহরের ওপরে ধোঁয়ার রাশি ঝুলছে। লেবু-রঙা শীতের সূর্য দিগন্তের দিকে পা বাড়িয়েছে। মাত্র দু'একজন পথচারীর নজরে আসে সাদা হলদে ডোরাকাটা ফ্যুয়েরারের প্লেনটা নতুন রাইখ্ চ্যান্সেলারীর উপরে উড়ছে। অর্থাৎ কয়েক সপ্তাহের অনুপস্থিতির পর ফ্যুয়েরার রাজধানীতে আবার ফিরে এসেছে।

বার্লিনবাসীদের তখন কোনদিকে চোখ ফেরাবার উপায় নেই। মিত্রশক্তির বোমায় প্রায় সবারই বাড়ীঘর বিধ্বস্ত। যার আছে, সে আর বাড়ী থেকে এক পা বাইরে যেতেও রাজী নয়। শুধু মনে মনে সমানে প্রার্থনা করে চলেছে তাদের জীবনে আসা এই ষষ্ঠ শীত মরসুমের রাতটা যেন চন্দ্রালোকিত ফুটফুটে না হয়। তাহলেই রয়াল এয়ারফোর্স বোমাবর্ষণ শুরু করবে। সাধারণত মেঘলা দিনে ওরা সহরের আকাশে হানা দেয় না।

বাংকারটা তৈরী করা হয়েছিল বার্লিনের সহরতলী অঞ্চলে। সাধারণ লোকের দেখার উপায়ও ছিল না। এই বাংকারের অস্তিত্ব জানতো হিটলারের কয়েক শো পারিষদ এবং সহরের মুষ্টিমেয় লোক। নতুন রাইখ্ চ্যান্সেলারী থেকে একটা টানেল বিরাট বড় বাগানের মধ্যে দিয়ে সোজা বাংকারে চলে গেছে। ব্যবস্থাটা করা হয়েছিল যাতে হিটলারের বাংকারে যাতায়াত কারোর নজরে না পড়ে। অথবা লোকে যাতে ভাবে যে হিটলার নতুন রাইখ্ চ্যান্সেলারীতেই রয়েছে। এই নতুন রাইখ্ চ্যান্সেলারীটাও হিটলার বানিয়েছিল পুরনো রাইখ্ চ্যান্সেলারী ভেঙ্গে দিয়ে।

মাটির ওপর থেকে বাংকারটাকে দেখা যেতো না। শুধু একটা জরুরী বহির্গমনের পথ মাটির ওপরে প্রায় কুড়ি ফিট উঁচু অনেকটা স্কোয়ার ব্লক হাউসের মতো দেখাতো। আর একটা গোলাকার পিলবকস্ টাওয়ার। তবে শেষ হয় নি। ওয়াচ টাওয়ার হিসেবেই নির্মাণ করা হয়েছিল। বেশ কিছু কাঠের চৌবাচ্চাও রয়েছে। এয়ার রেডের সময় ব্যবহারের জন্য। আর রয়েছে টাওয়ার এবং জরুরী বহির্দরজার মধ্যে অদ্ভুত ধরনের একটা ট্রেঞ্চ। চারপাশে প্রচুর সিমেণ্ট-কংক্রিট মিক্সচারের স্তূপ। বাংকারটা শেষ হওয়ার পর তড়িঘড়িতে কেউ আর সরায় নি সেই আবর্জনা।

পুরনো চ্যান্সেলারীর বিলাসবহুল অ্যাপার্টমেণ্ট ছেড়ে দিয়ে মাত্র একজন সৈনিক পরিচারক সঙ্গে নিয়ে নিশ্চুপে হিটলার বাংকারে আসে। বিসমার্কের সময় থেকে জার্মান চ্যান্সেলাররা পুরোন রাইখ্ চ্যান্সেলারীতেই থাকতো। হিটলার ১৯৩৮ সালে নতুন রাইখ্ চ্যান্সেলারী তৈরী করলেও পুরনো চ্যান্সেলারী ছেড়ে যায় নি। নতুন রাইখ্ চ্যান্সেলারী আকারে পুরনো রাইখ্ চ্যান্সেলারীর থেকে বৃহদাকার। পুরনো চ্যান্সেলারী ভবন নতুন চ্যান্সেলারী বাড়ীটার একটা অংশ হিসেবে ব্যবহার করা হতো।

প্রায় পঞ্চান্ন ফিট মাটির নীচে বাংকারটা। বাংকারের ছাদ ষোল ফিট পুরু কংক্রিটের। এবং দেওয়াল ছ'ফিট চওড়া। ছাদের ওপরে তিরিশ ফিট পর্যন্ত মাটি চাপানো। যেদিন থেকে হিটলার বাংকারে আশ্রয় নেয়, সেদিন থেকে এটা ফ্যুয়েরার বাংকার হয়ে দাঁড়ায়। ছোট হয়ে আসা রাজত্ব যাকে থার্ড রাইখের ক্ষুদ্র সংস্করণ বলা যেতে পারে, বাংকারে এসে জড়ো হয়। বাংকারের ভেতরটাও মোটেই সুদৃশ্য নয়। মলিন। বিষাদের ছাপ এখানে ওখানে। ছাদ অত্যন্ত নীচু ; করিডর এতো সংকীর্ণ যে হামাগুড়ি দিয়ে চলার অবস্থা। গোটা তিরিশেক জড়াজড়ি করা ঘরের মধ্যে কয়েকটার দেওয়ালে যুদ্ধজাহাজের মতো বাদামী রঙ করা হয়েছে। করিডরের দেওয়ালও নোংরা বাদামী রঙের। জায়গায় জায়গায় সিমেণ্টের ভেজা দাগ। বোঝা যায় রাজমিস্ত্রীরা প্লাসটারিংয়ের কাজ শেষ করতে পারে নি। মাত্র তিনটে অপেক্ষাকৃত বড় ঘর। দশ ফিট বাই পনেরো ফিট।

